# لُغَاتُ الْقُرْآن

# লুগাতুল কোরআন

LUGHATUL QURAN


মূলঃ মওলানা আবদুল করীম পারেখ

By : **Abdul Karim Parekh**

**NAGPUR-8 (INDIA)**

অনুবাদক ঃ মওলানা নাজমূল হক নোমানী

*Translated by*

**Maulana Najmul Haq Nomani**



লুগাতুল কুরআন (মূল উর্দু)
আবদুল করীম পারেখ
অনুবাদক ঃ মওলানা নাজমূল হক নোমানী

প্রকাশক ঃ মোহাম্মদ সাখী মিয়া
১২/১ কসাইটুলী, ঢাকা-১১০০

LUGHATUL QURAN
BY
**ABDUL KARIM PAREKH**
NAGPUR-8 (INDIA)

Translated by
Maulana Najmul Haq Nomani

Publisher :
**ZIA PUBLICATIONS**
504/21-C, Tagore Marg
Lucknow. 226 007

Printed at : Parekh Offset Lko.

Edition: March, 1997
(Ist in India)

Price : Rs. 100/- (One Hundred)
U.S. $ 10/-

**AVAILABLE AT :-**

(i) **Nadwi Book Depot**
Nadwa Campus
Lucknow- 226 007

(ii) **Hafiz Qari Mohd. Ismail Zafar Sb,**
Madrasa Babul Uloom,
1, Dr. Suresh Sarkar Road,
Calcutta- 700 014

(iii) **Mohd. Mujtaba Khan**
Educational Publishing House,
3108. Gali Azizuddin Vakil,
Kucha pandit Lal Kuan,
Delhi - 110 006

(iv) **Zia Publications**
504/21-C, Tagore Marg
Lucknow. 226 007

(v) **Maulana Abdul Karim Parekh**
Lakadganj, Nagpur- 440008

# লেখকের আরজ

বর্তমান কালে মুসলমানদের মধ্যে কিছু সংখ্যক লোক কুরআন পাক বুঝিয়া পড়ার জন্য আগ্রহী হইয়া উঠিয়াছে এবং তাহাদের সংখ্যাও দিন দিন বাড়িয়া চলিয়াছে। অবশ্যই মুসলিম মিল্লাতের জন্য ইহা একটি শুভ লক্ষণ। মুসলমানদের কুরআন বুঝার এই আগ্রহ বৃদ্ধি করিবার উদ্দেশ্যে আমি ১৯৫২ সালের মার্চ মাসে 'লুগাতুল কুরআন' নামে একখানা কোরআনের অভিধান রচনা করিয়াছি। আল্লাহ পাকের অসীম অনুগ্রহে এই গ্রন্থখানি মুসলিম সমাজে অত্যন্ত সমাদৃত হইয়াছে। অল্প দিনের মধ্যে প্রথম সংস্করণ শেষ হইয়া গিয়াছে এবং দ্বিতীয় সংস্করণ ছাপার চিন্তাভাবনা চলিতেছে; এমন সময় বন্ধুবান্ধবের পরামর্শক্রমে ও পত্র পত্রিকার গঠনমূলক সমালোচনার পরিপ্রেক্ষিতে দ্বিতীয় সংস্করণকে সম্পূর্ণ নতুন আঙ্গিকে সাজানো হইয়াছে। কেননা প্রথম সংস্করণে উর্দূতে ব্যবহৃত হয় এমন শব্দসমূহ বাদ দেওয়া হইয়াছিল। কিন্তু দ্বিতীয় সংস্করণে কুরআনের প্রায় সমস্ত শব্দের অর্থ তুলিয়া ধরা হইয়াছে। এই সংস্করণ ১৯৫৪ সনে প্রকাশিত হইয়াছিল। এইটাও অল্পদিনের মধ্যে নিঃশেষ হইয়া যাইবার ফলে ইহাই প্রমানিত হইল যে, এই বইখানি অল্প শিক্ষিত বিভিন্ন পেশায় নিয়োজিত লোকদের জন্য এবং কলেজ–মাদ্রাসার কুরআন অধ্যয়নকারী ছাত্রদের জন্য অত্যন্ত উপকারী গ্রন্থ বলিয়া পরিগনিত হইয়াছে। এরই মাধ্যমে এই সমস্ত শ্রেণীর লোকেরা অতি সহজে প্রয়োজনীয় আরবী ব্যকরণ পাঠ করিয়া কুরআন পাকের শাব্দিক অর্থ অবগত হইয়া ইহার অনুবাদ বুঝার যোগ্যতা অর্জন করিতে সক্ষম হইয়াছে।

আরবী ব্যকরণের জটিলতার চক্করে পড়িয়া দীর্ঘদিনের চেষ্টার পর আরবী ভাষার শিক্ষা লাভ হইতে যাহারা নিরাশ হইয়া গিয়াছেন, তাহাদের জন্য কুরআনের অভিধানের এই সংস্করণে আরবী ব্যকরণের নয়টি পাঠ সন্নিবেশিত করা হইয়াছে। এই পাঠগুলির মধ্যে এই কথারই চেষ্টা করা হইয়াছে যে, শিক্ষনবীশদের অন্তরে যেন ব্যকরণের ব্যাপারে কোন প্রকার খটকা সৃষ্টি না হয় বরং স্বাভাবিকভাবে তাহাদের কাছে যেন কুরআনের অর্থ বোধগম্য হইয়া উঠে।

এই কথাতো সকলেই জানেন যে, শিশুরা প্রথমেই ভাষা শিখে তাহার পর ব্যাকরণ। পরিবার ও পরিবেশ হইতে তাহারা শব্দ শিখে তাহার পর ধীরে ধীরে কথা বলিতে শিখে। তখন তাহাদের বিন্দুমাত্রও ব্যকরণের প্রয়োজন হয়না। কথা শিখার সাথে সাথে তাহারা দ্ব্যর্থবোধক শব্দসমূহের সঠিক ব্যবহারস্থল বুঝিতে পারে। এমনিভাবে কুরআন পাকে অনেক শব্দ একাধিক অর্থে ব্যবহৃত হইয়াছে, যেমন ما (মা) ও تولى (তাওয়াল্লা) ইত্যাদি শব্দসমূহ। যেমন আমরা বলিয়া থাকি, পানি খতম হইয়া গিয়াছে, হাসপাতালে রোগী খতম হইয়া গিয়াছে, ঝগড়া খতম হইয়া গিয়াছে, বন্ধুত্ব খতম হইয়া গিয়াছে ইত্যাদি বাক্যে খতম শব্দ বিভিন্ন অর্থে ব্যবহৃত হইয়াছে। এই খতম শব্দের দ্বারা কোথাও সমাপ্ত, কোথাও মৃত্যু, কোথাও ধ্বংস, কোথাও মিমাংসা অর্থ বুঝানো হইয়াছে।

এমনিভাবে আরো অনেক শব্দ আছে যাহা বিভিন্ন অর্থে ব্যবহৃত হইয়া থাকে যেমনঃ খানা খাওয়া, ঘুস খাওয়া, মার খাওয়া, রহম খাওয়া, কসম খাওয়া, ইত্যাদি। যদি কোন অশিক্ষিত গ্রাম্য লোককে এই কথা বলা হয় যে, একটু রহম খাও, তাহা হইলে সে এই কথার দ্বারা রুটি খাওয়ার মত অর্থ বুঝিবেনা। দুনিয়ার সমস্ত ভাষাতে এই ধরনের এক একটি শব্দ বিভিন্ন অর্থে ব্যবহৃত হইয়া থাকে। কিন্তু বাক্যের বাহিরে এই খাওয়া শব্দটি শুধু একটি অর্থে ব্যবহৃত হয়না।

কুরআন পাকের ব্যাপারেও ঠিক একই কথা। কুরআন অবতীর্ণ হইয়াছে কথা ও বক্তৃতার ভাষায়। কুরআন অধ্যয়নকারীর কাছে ব্যাকরণের কথা কম বলে শুধু কুরআনের পরিসীমায় তাহাদেরকে আবদ্ধ রাখিয়া কুরআন বুঝানোর চেষ্টা করা উচিৎ। কুরআন পাকের অর্থ বুঝার ব্যাপারে পূর্ণ বাক্যের অর্থের দিকে দৃষ্টি রাখিতে হইবে। এবং ইহাই হইবে স্বাভাবিক অর্থের অনুকূল।

ব্যকরণের ব্যাপারে উপরে যেই কথাগুলি আলোচনা করা হইল তাহা সামনে রাখিয়া কুরআন পাকের আয়াতসমূহের এক একটি শব্দ যদি ভিন্ন ভিন্ন স্থানে ভিন্ন ভিন্ন অর্থে ব্যবহৃত হইয়া থাকে, তাহা হইলে তাহা যেইখানে যেই অর্থে ব্যবহৃত হইয়াছে সেইখানে সেই অর্থ লিখিয়া দেওয়া হইয়াছে। এই পদ্ধতি অনুসরন করিয়াই কুরআন পাকের এই অভিধান রচিত হইয়াছে।

উদাহরণস্বরুপ কলা যায় تولى শব্দের কথা।এই শব্দটি সূরা বাকারার ২০৫ নং আয়াতে (وَإِذَا تَوَلَّى سَعَى فِى الْأَرْضِ) শাসনকর্তা নিযুক্ত হওয়ার অর্থে ব্যবহৃত হইয়াছে। কিন্তু এই একই শব্দ সূরা ইউসুফে ৮৪ নং আয়াতে মুখ ফিরাইয়া নেওয়ার অর্থে ব্যবহৃত হইয়াছে। আবার এই শব্দটি বন্ধুত্বের অর্থেও ব্যবহৃত হইয়া থাকে।

কুরআনের এই অভিধানের মাধ্যমে এই চেষ্টাই করা হইয়াছে যে, এই ধরনের দ্ব্যর্থবোধক শব্দ যেইখানেই আসিয়াছে পূর্ণ বাক্যের অর্থের দিকে লক্ষ্য রাখিয়াই সেইখানে শব্দের সঠিক অর্থ নির্ণয় করা হইয়াছে। এই ব্যাপারে আমি কতটুকু সফলকাম হইয়াছি, তাহা শুধু কোরআনের গবেষকগণই পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন।

এই অভিধান লিখার সময় কুরআন পাকের সঠিক অনুবাদ হইতেই শব্দার্থ গ্রহণ করা হইয়াছে। আল্লামা কাজী যয়নুল আবেদীন রচিত 'কামুছুল কুরআন' গ্রন্থখানিও আমার সামনে ছিল। তবে বাক্যের ভাবার্থ হইতেই শব্দার্থ গ্রহণ করা আমার কাছে অধিক গুরুত্বপূর্ণ ছিল।

এই অভিধান পাঠকের সুবিধার জন্য প্রত্যেক রুকুর শেষে রুকু নম্বর দেওয়া হইয়াছে। তাহার পর শেষের দিকে الربع (এক চতুর্থাংশ) النصف (অর্ধাংশ) الثلث (এক তৃতীয়াংশ) লিখিয়া চিহ্নিত করা হইয়াছে। এইভাবে পারা ও সূরাগুলির ক্রমিক নম্বর দেওয়া হইয়াছে।

এই অভিধান পাঠকের নিকট বিশেষ অনুরোধ এই যে, প্রথমেই ব্যাকরণের নয়টি পাঠ ভালভাবে শিক্ষা করিয়া তাহার পর এই গ্রন্থের শব্দার্থগুলি এক এক রুকু করিয়া মুখস্থ করিয়া লউন। তারপর ঐ রুকুটি নিজে নিজে তরজমা করিয়া অন্য একটি নির্ভরযোগ্য তরজমার সাথে মিলাইয়া লউন। দেখিবেন, ইনশাআল্লাহ্ আপনার তরজমা প্রায় সঠিক হইয়া গিয়াছে। এইভাবে দীর্ঘদিন চেষ্টা করিতে থাকিলে এক সময় এই রকম হইবে যে, কোন তরজামার সাহায্য ছাড়াই আপনি কুরআন বুঝিতে পারিতেছেন। কুরআন বুঝার জন্য পরিশ্রম করিতে থাকুন এবং আল্লাহর নিকট দোয়া করিতে থাকুন; ইনশাআল্লাহ্ আপনি একদিন সফলকাম হইবেন।

আল্লাহ পাকের লাখ লাখ শোকরিয়া আদায় করিতেছি এই জন্য যে, তিনি এই অধমকে তাহার কিতাবের অভিধান লিখার তৌফিক দান করিয়াছেন। কিছু সংখ্যক লোকও যদি ইহার দ্বারা উপকৃত হন, তাহা হইলে আমার আখিরাতের নাজাতের উছিলা হইয়া যাইবে

আবদুল করীম পারেখ

# মুসলিম বিশ্বের শ্রেষ্ঠ ও বিখ্যাত চিন্তাবিদ হযরত মাওলানা সাইয়্যেদ আবুল হাসান আলী নদভীর অভিমত

الحمد لله وسلام على عباده الذى نصطفى

কুরআন মজীদ সর্বশেষ আসমানী কিতাব এবং মানবজাতির উদ্দেশ্যে আল্লাহ তাআলার সর্বশেষ পয়গাম। আর এই কারনেই কিয়ামত পর্যন্ত পৃথিবীতে যত মানুষের আবির্ভাব ঘটিবে সকলের পরকালীন সৌভাগ্য ও নাজাত এবং দুনিয়াবী জীবনের সফলতা ও ব্যর্থতা এই কুরআনের সাথেই সংশ্লিষ্ট। অন্য কথায় সকল মানুষের দ্বীনী ও পার্থিব সাফল্য এবং তাহাদের ভাগ্য এই মহান কিতাবের সাথেই সমপৃক্ত। এইজন্য এই কুরআন মজীদের ব্যাখ্যা-বিশ্লেষন, তাহার অর্থ ও তাৎপর্য, শিক্ষা ও প্রশিক্ষণ দান, ইহার সার্বজনীন পয়গামের প্রতি দাওয়াত এবং এই পয়গামের তাবলীগ মানবজাতির এক শাশ্বত ও চিরস্থায়ী প্রয়োজন ও কর্তব্য।

পরম সৌভাগ্যের অধিকারী হইতেছেন সেইসব মহা মনীসীগন যাহাদের নিকট হইতে কুরআনে কারীমের খিদমাত গ্রহন করা হয়, এই খিদমাত দুনিয়াতেও সর্বজন গৃহীত হইয়া যায়, কুরআন অধ্যয়নকারীগণ তাহা হইতে উপকৃত হন এবং কুরআনী জ্ঞান তাহাদের জন্যে সহজসাধ্য হইয়া যায়। আর এই সৌভাগ্যবান কুরআনের খিদমাতকারীগণের মধ্যেই একজন হইলেন হজ্জ প্রেমিক আব্দুল করীম পারেখ, যিনি লোকদের কাছে তাহার দীর্ঘকালীন কুরআনী খিদমাতের কারণে মুবাল্লিগে ইসলাম ও কুরআনের প্রতি আহবানকারী হিসেবে যুগ যুগ ধরিয়া পরিচিত। এবং যাহার বক্তৃতায় লোকেরা উপকৃত হইয়া আসিতেছে। নাগপুর এলাকায় এই মহান খাদেমের দারসে কুরআন মুসলিম নওজোয়ান এবং আধুনিক শিক্ষায় শিক্ষিতগণকে ব্যাপকভাবে প্রভাবিত করিয়াছে এবং তাহাদেরকে দ্বীন ও কুরআনের প্রতি আগ্রহী ও উৎসুক করিতে সক্ষম হইয়াছে। তিনি তার ব্যবসায়ী ব্যস্ততার মধ্য দিয়াও এই দ্বীনী খিদমাত সম্পাদন করিয়া আসিতেছেন।

আবদুল করীম সাহেবের লিখিত পুস্তক "লুগাতুল কুরআন" তার ধারাবাহিক খিদমাতে দ্বীনেরই একটি বাস্তব পদক্ষেপ, সাধারণ ও অসাধারণ সকল শ্রেণীর মানুষের কাছে কুরআন মাজীদের উপকারিতা সহজলভ্য

করিবার উদ্দেশ্যে তিনি এই কিতাবখানি লিখিয়াছেন। এই কিতাবখানা যে জনপ্রিয়তা লাভ করিয়াছে, তাহার স্বীকৃতি ইহা হইতেই লাভ করা যায় যে, বিগত পনের বিশ বছরের মধ্যে ইহা দ্বাদশ সংস্করণ লাভ করিয়া অগনিত পাঠকের হৃদয়ে কুরআনের প্রেম সৃষ্টি করিতে সক্ষম হইয়াছে। তিনি নির্ভুল উর্দু তাফছীর সামনে রাখিয়া কুরআনের সূরা সমূহের কঠিন কঠিন শব্দের অর্থ তুলিয়া ধরিয়াছেন। সংশ্লিষ্ট আয়াতসমূহের শব্দগুলির অর্থ স্থানভেদে যেইটি যথার্থ সেইটিই তিনি উল্লেখ করিয়াছেন। সাথে সাথে বিকল্প শাব্দিক অর্থও সন্নিবেশিত করিয়াছেন। অধিকন্তু ক্রিয়াবাচক শব্দসমূহের মূল শব্দটি উল্লেখ করিয়া তাহার অর্থও সংযোজন করিয়া কুরআন বুঝার পথ সহজ করিয়াছেন। কিতাবখানার শুরুতে তিনি আরবী ব্যাকরণের অতি প্রয়োজনীয় একটি অধ্যায়ও সন্নিবেশিত করিয়াছেন, যাহাতে কুরআনের আরবী ভাষায় রুপান্তর বুঝিতে পাঠকদের জন্য সহজ হইয়া যায়। এই কারনে "লুগাতুল কুরআন" কিতাবখানা কুরআন মজীদের একটি কুঞ্জি ও গাইডবুক হিসেবে পরিগণিত হইয়াছে। এইখানে ইহা বলা প্রয়োজন মনে করি যে, নেহায়েত ব্যস্ততার কারনে পুস্তকখানিকে পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষা করা সম্ভব হয় নাই। আল্লাহ তাআলার কাছে প্রার্থনা করি, তিনি লেখককে উত্তম প্রতিদান এনায়েত করুন এবং এই কিতাবের উপকারিতা ও জনপ্রিয়তা সম্প্রসারন করুন।

**আবুল হাসান আলী নদভী**
নাযেম, নাদওয়াতুল ওলামা
লক্ষ্ণৌ
১৯৭৮ ঈসায়ী সাল

# প্রকাশকের বক্তব্য

উনিশ শ' পঁচাত্তর সালের একটি দিনের ঘটনা। আমি খানায়ে কা'বায় উপস্থিত ছিলাম। আছরের নামাযের পরে এক ব্যক্তি ঘুরিয়া ঘুরিয়া একটি বই বিক্রয় করিতেছে দেখিলাম। আমি উৎসুক নয়নে পুস্তকটির দিকে দৃষ্টিপাত করিলাম। দেখিলাম কভারে লিখা আছে 'লুগাতুল কুরআন।' আমিও এই কাজে তাহাকে সহযোগিতা করিলাম। বই বিক্রয় শেষে তিনি সন্তুষ্ট হইয়া আমাকে একটি বই উপহার দিলেন। সেই বইটি ছিল কুরআন শরীফের আরবী-উর্দু অভিধান। আমি অভিপ্রায় প্রকাশ করিলাম, এই লুগাতটিকে বাংলায় প্রকাশ করার আমাকে অনুমতি দেওয়া হউক। তিনি অনুমতি দিলেন।

১৯৮১ সালে লুগাতটি বঙ্গানুবাদের উদ্যোগ গ্রহণ করি। বঙ্গানুবাদের দায়িত্বের হাতবদল হয় কয়েকবার। আফসোসের বিষয় পান্ডুলিপি সম্পূর্ণ হইবার পরও কম্পিউটার কম্পোজ, প্রুফ দেখার সাথে সংশ্লিষ্ট ব্যক্তিদের দীর্ঘসূত্রীতাবশতঃ এবং এই খাকসারের গাফলতির জন্যেও বইটি যথাসময়ে প্রকাশিত হইতে পারে নাই। আমি জানিতাম না যে, এই কাজে এত বাধা-বিপত্তি ও প্রতিবন্ধকতার সম্মুখীন হইতে হইবে। আল্লাহ তায়ালার বিশেষ করুণায় পাহাড় পরিমাণ প্রতিবন্ধকতার মধ্যে দিয়া অভিধানটি প্রকাশিত হইতে যাইতেছে।

মুসলমানগণ আল-কুরআনের অনুসরণে তাহাদের জীবন ও জাতিগঠন করার কারণে তাহারা মাত্র পঞ্চাশ বছরের মধ্যে অর্ধেক পৃথিবীর মালিক হইয়াছিল। কিন্তু তাহারা যখন আল-কুরআনের পথ হইতে বিচ্যুত হইয়া জাহেলিয়াতের সাথে নানাভাবে আপোষ করিল, তখন হইতেই তাহাদের কর্তৃত্ব খতম হইতে শুরু হইল। সেই যে তাহাদের পরাজিত, পরাধীন ও লাঞ্ছিত জীবনের শুরু, তাহার ভার মুসলমানগণ এখনও বহন করিয়া চলিতেছে। মুসলমানগণ যদি এই অবস্থা হইতে মুক্তি এবং তাহাদের হারানো ঐতিহ্য ফিরিয়া পাইতে চাহেন, তাহা হইলে তাহাদেরকে কুরআনের দিকেই ফিরিয়া আসিতে হইবে। এই জন্যে সকলের প্রয়োজন কুরআন শিখিয়া সেই আলোকে তাহাদের জীবন পরিচালনা করা।

পবিত্র কুরআন শিক্ষার পদ্ধতি সহজ করিবার জন্যেই আমাদের এই উদ্যোগ। কুরআন শরীফের মোটামুটি অর্থ হৃদয়ঙ্গম করিবার জন্যে প্রথমে কুরআনের শব্দ সমূহের সঠিক অর্থ অনুধাবন করা প্রয়োজন এবং সেই সাথে ব্যাকরণের সাধারণ জ্ঞানও থাকা আবশ্যক। প্রাথমিক পর্যায়ে শিশুর মত শব্দার্থ মনে রাখা এবং সঙ্গে সঙ্গে ব্যাকরণের নিয়মাবলীর প্রতিও মনোযোগ দেওয়া প্রয়োজন। এই বিষয়গুলির দিকে লক্ষ্য রাখিয়া আরবী ভাষার সহিত প্রাথমিক

সম্পর্ক স্থাপনকে সহজ করার জন্যে এই গ্রন্থে ব্যকরনের কাঠিন্য পরিহার করতঃ সারল্যের আশ্রয় গ্রহণ করা হইয়াছে। ইহাতে শিক্ষার্থীগণ প্রাথমিক অবস্থায় কোন জটিলতার সম্মুখীন হইবেনা। অবশ্য যাহারা এই ক্ষেত্রে অধিকতর জ্ঞান-গবেষণায় অভিলাষী, তাহারা ব্যাকরণের উচ্চতর গ্রন্থসমূহ অধ্যয়ন করিতে পারেন। এখানে স্রেফ কুরআনের আরবীর সঙ্গে পাঠককে পরিচিতি করিবার লক্ষ্যে যথাসম্ভব সরল এ পদ্ধতির অনুসরণ করা হইয়াছে।

এই নেক কাজে যাহারা আমাকে সাহায্য-সহযোগিতা ও পরামর্শ দিয়াছেন এবং যত ক্ষুদ্র পরিমাণেই হউক অংশগ্রহণ করিয়াছেন, তাহাদের নিশ্চয় আল্লাহ রাব্বুল আলামীন পরম পুরস্কার দান করিবেন। চূড়ান্ত প্রুফ দেখা এবং প্রকাশনার আনুসঙ্গিক কাজ সম্পন্ন করিবার ক্ষেত্রে নওজোয়ান ভাই কামালুদ্দিন সাহেবের অবদান অনস্বীকার্য। মওলানা নাজরে ইমাম সাহেব এবং সালেম ওয়াহেদী সাহেবের পরামর্শ ও উৎসাহ দান কোন অংশে কম নহে। মরহুম মওলানা আব্দুর রহীম সাহেব ও মওলানা নুরুল ইসলাম কুতুব সাহেবের পরিশ্রম ও সংশোধন ছাড়া এই অভিধান পূর্ণতা লাভ করিত না। এতদ্ব্যতীত কসাইটুলী মসজিদের খতিব মরহুম নাজমুল হক নোমানী এবং বর্তমান খতিব হাফেজ মইনুদ্দিন সাহেবের অক্লান্ত প্রচেষ্টা ও পরিশ্রম খোদা তালার দরবারে কবুল হউক এই দোওয়া কামনা করি।

মরহুম বন্ধুবর হুমায়ুন সাহেবের সুসন্তান রাফে সামনানের মেহনত প্রশংসনীয় ও উৎসাহ ব্যাঞ্জক।

পরিশেষে অত্র অভিধান দ্বারা যদি পাঠকগণ কিছুমাত্র উপকৃত হন, তবেই আমার শ্রম সার্থক বলিয়া মনে করিব। মানুষ ভুল-ভ্রান্তির উর্দ্ধে নহে। পাঠকগণ যদি এই অভিধানে কোন ভুল-ভ্রান্তি ও ত্রুটি-বিচ্যুতি দেখিতে পান, তাহা দয়া করিয়া প্রকাশককে জানাইবার জন্যে সনির্বন্ধ অনুরোধ করিতেছি। পরবর্তী সংস্করণে ইনশায়াল্লাহ তাহা সংশোধনের চেষ্টা করা হইবে।

পরম করুণাময় আল্লাহর দরবারে আমার মোনাজাত, আল্লাহ পাক এই অভিধানখানা কবুল করুন এবং ইহাকে লিখক, প্রকাশক, অনুবাদ ও প্রকাশনায় সাহায্যকারীগণ, পাঠক-পাঠিকা, জ্ঞানানুসন্দিৎসু মুসলিম সন্তান- সকলের নাজাতের অসীলা করুন। আমিন।


**মোহাম্মাদ সাখি মিয়া**
মুতাওয়াল্লী, কসাইটুলি জামে মসজিদ
ওয়াক্‌ফ ষ্টেট
১২/১, কসাইটুলি, ঢাকা-১১০০
ফোন ঃ ২৩৪৫০০


بسم اللہ الرحمن الرحیم

## تعارف

قران حکیم ساری دنیا کے انسانوں کے لئے نجات کاپیغام ہے ، ارشاد ہے "ھدی للناس وبینات من الھدی والفرقان (البقرہ)"

(لوگوں کے لئے ذریعۂ ھدایت اور اس میں راہ دیکھا نے والی دلیلیں ہیں اور حق وباطل میں فیصلہ کرنے والی بھی ہیں)

یہ آخری پیغام اللہ تبارک وتعالی نے اس لئے نازل فرمایا کہ انسان اس کو پڑھے اور سمجھے اس طرح اپنی زندگی میں اُس کی تعلیمات پر عمل پیرا ہو اور ایک خوبصورت تبد یلی لا ئے ، اپنی زندگی کو خوبصورت بنائے ، اپنے گھر والوں کی زندگی کو خوشگوار بنائے- اس طرح سارا معاشرہ اور سماج اس فلاح ونجات کی راہ ہر چل پڑے جس کے لئے اللہ تعالی نے اپنی نعمت اور رحمت کا وعدہ کیا ہے -

" من عمل صالحاً من ذکر او انثی وھومؤمن فلنحیینہ حیوۃ طیبۃ (النحل - ٩٦)"
جس نے کیا نیک کام مرد ہویا عورت اور وہ ایمان پرہے تو اس کو ہم دیں گے پاکیزہ وخوشگوار زندگی -

قران حکیم عربی زبان میں ہے ہر مسلمان کے لئے ممکن نہیں ہے کہ وہ عربی زبان پر پوری قدرت حاصل کرے تاکہ معنی سمجھتے ہوئے تلاوت بھی ہو - لیکن ہرمؤمن کا دل تلاوت کے دور ان بے چین ہوتا ہے کہ اللہ تعالی اس کو کیا حکم فرمار ہے میں وہ بھی اسے معلوم ہو بعض دفعہ مطلب تو سمجہ میں آتا ہے لیکن الفاظ کا صحیح معنی معلوم نہ ہو نے کی وجہ سے تلاوت کا حقیقی لطف نہیں حاصل ہوتا ہے - اسی غرض سے محترم جناب الحاج سخی میاں سابق کمشنر ڈھاکا میونسپل کارپوریش نے یہ کتاب اردو سے بنگلہ زبان میں ترجمہ کروایا ہے اور اس کی طبع واشاعت کیئے جانی ومالی دونوں مشقتیں

## تقریظ

بسم الله الرحمن الرحیم

نحمده تعالی والصلوة والسلام علی رسوله الکریم وعلی اله وصحبه ومن تبعهم باحسان الی یوم الدین

علامه اقبال نے ایک جگه فرمایا ہے

گرتو می خواہی مسلماں زیستن    نیست ممکن جز بقران زیستن

مسلمانون کی زندگی کا مقصد ہے که اس کی زندگی قرآن حکیم کی تعلیمات کا نمونه ہو اور اس کے لئے ضروری ہے که قرآن شریف صحیح طور پر پڑھا اور سمجھاجا ئے تاکه صحیح طورپر عمل بھی کیاجا سکے ۔

ان ضرور توں کا خیال رکھتے ہو ئے اس قسم کے لغت لکھے گئے ہیں - محترم الحاج محمد سخی میاں نے بڑی جانفشانی کے بعد بنگه میں ترجمه کروایا ہے اور اس کی طباعت واشاعت کا بھی انتظام کیا ہے الله تعالی ان کی محنتوں کو قبول فرمائے اور عام مسلمانوں کے لئے یه کتاب مفید ثابت ہو اور فہم قرآن شریف میں مدد گار ہو.

والله المستعان
خانقاه شریف
نارنده -ڈھاکا

فقیرسید نذر امام برکتی سلامی
۲ رمضان المبارک ۱٤۱٦ ھ

برداشت کی ہیں - الله تبارک وتعالی جناب سخی میاں کی محنتوں کو قبول فرمائے - اور بنگله دیش کے مسلمانوں کو فائده حاصل ہو- بنگله زبان صرف بنگله دیش نہں بلکه دنیا کے ۱۰ کروڑ سے اُپر مسلمانوں کی زبان ہے - اس زبان میں کوئی اسلامی خدمت کرنا حضرة الاستاذ مفتی سید محمد عمیم الاحسان مجددی برکتی رحمته الله علیه کے ارشار دگرامی کے مطابق نفل عبادت سے بہتر ہے ۔

ان شاء اللّٰه یه کتاب عام مسلمانوں اور اسلامیات کے طلبه کے لئے مفید ثابت ہوگی - اللّٰه تعالی اس کتاب کو قبولیت عنایت فرمائے اور دوسروں کو اس طرح کی خدمت کرنے کی توفیق عنایت فرمائے - آمین ثم آمین -

"برگ وساز ماکتاب وحکمت است    ایں دوقوت اعتبار ملت است"

محمد سالم وحیدی

ڈھاکا ۷ اکتوبر ۱۹۹۵ م
دسمبر ۱۹۹۵م

# সূচীপত্র

আরবী ব্যকরণ

بسم الله الرَّحمن الرُّحيم

## প্রথম পাঠ
## خبر و مبتدأ
## উদ্দেশ্য ও বিধেয়
## Subject and predicate

اَللّٰهُ خَالِقٌ আল্লাহ পরওয়ারদেগার

مُحَمَّدٌ نَبِيٌّ মুহাম্মদ নবী

طَارِقٌ مُجَاهِدٌ তারিক মুজাহিদ (বীর যোদ্ধা)

**এইখানে দেখা যাইতেছে প্রত্যেকটি বাক্যে দুইটি করিয়া শব্দ।**

خَالِقٌ আল্লাহ কে? খালেক'

نَبِيٌّ মুহাম্মদ (সাঃ) কে? নবী

مُجَاهِدٌ তারিক কে? মুজাহিদ

এই ধরনের বাক্যের প্রথমটি উদ্দেশ্য এবং দ্বিতীয়টি বিধেয়। এইখানে উদ্দেশ্যের (مبتدأ) শেষে দুই পেশ এবং বিধেয়ের (خبر) শেষেও দুই পেশ বসে। এইবার নিচের বাক্যগুলির বাংলায় অনুবাদ করুনঃ

حَامِدٌ عَالِمٌ مَحْمُودٌ ذَكِيٌّ خَالِدٌ قَوِيٌّ–

اِبْنٌ صَغِيْرٌ جُنْدٌ كَبِيْرٌ عَبْدٌ صَالِحٌ –

উপরের শব্দগুলি ছিল مُذَكَّر (পুংলিঙ্গ)। এইবার مُؤَنَّث (স্ত্রীলিঙ্গ) এর চিহ্ন দেখুন। বাংলায় যেমন শব্দের শেষে ঈ, আ, বা, নী সংযুক্ত করিয়া পুংলিঙ্গকে স্ত্রীলিংগ করা যায় আরবীতেও তেমনি اسم বা বিশেষ্যের শেষে ة বসাইয়া مذكر





আরবী ব্যকরণ

কে مؤنث–এ পরিণত করা যায়। যেমন দেখুনঃ

| مذكر | مؤنث |
|---|---|
| رَاشِدٌ | رَاشِدَةٌ |
| جَمِيْلٌ | جَمِيْلَةٌ |
| صَالِحٌ | صَالِحَةٌ |
| خَالِدٌ | خَالِدَةٌ |
| عَابِدٌ | عَابِدَةٌ |

**নিচের বাক্যগুলি মশ্‌ক করুনঃ**

| | |
|---|---|
| اِبْنٌ جَمِيْلٌ | بِنْتٌ جَمِيْلَةٌ |
| اَبٌ صَالِحٌ | اُمٌّ صَالِحَةٌ |
| اَخٌ ذَكِيٌّ | اُخْتٌ ذَكِيَّةٌ |
| خَالٌ كَبِيْرٌ | خَالَةٌ كَبِيْرَةٌ |

**জরুরী বিষয়ঃ**

এইখানে একটি কথা মনে রাখিতে হবে। কোনো শব্দকে নির্দিষ্ট বা তাহার মধ্যে বিশেষত্ব সৃষ্টি করিতে হইলে اَل ব্যবহার করা হয়। ঠিক যেমন ইংরেজীতে The এবং বাংলায় টি, টা, খানা, খানি শব্দের শেষে বসাইয়া তাহাকে নির্দিষ্ট বা তাহার মধ্যে বিশেষ গুণ সৃষ্টি করা হয়। আরবীতে কোনো শব্দের প্রথমে اَل বসাইলে তাহার শেষ হরফের দুই পেশ এক পেশে পরিণত হয়।

## আরবী ব্যাকরণ

**উদাহরণস্বরূপ নিচে দেখুনঃ**

حَمْدٌ হইতে اَلْحَمْدُ

اِنْسَانٌ হইতে اَلْاِنْسَانُ

رَسُوْلٌ হইতে اَلرَّسُوْلُ

নিচের বাক্যগুলির মধ্যে اَلْ এর ব্যবহার দেখুনঃ

اَبٌ صَالِحٌ — اَلْاَبُ صَالِحٌ

رَجُلٌ قَوِيٌّ — اَلرَّجُلُ قَوِيٌّ

বাংলায় অনুবাদ করুনঃ

بَيْتٌ رَفِيْعٌ – اَلْبَيْتُ رَفِيْعٌ – اَلْاِسْلَامُ دِيْنٌ – رَسُوْلٌ صَادِقٌ

اَلرَّسُوْلُ صَادِقٌ – نُوْحٌ نَبِيٌّ – قُرْاٰنٌ مَجِيْدٌ –

এই পাঠ হইতে নিম্নোক্ত বিষয়গুলি জানা গেলোঃ

(১) مبتدأ ও خبر উভয়ের শেষে দুই পেশ বসে।

(২) اَلْ ব্যবহার করিলে দুই পেশের জায়গায় কেবল এক পেশ থাকে।

(৩) مؤنث এর চিহ্ন হচ্ছে ة

(৪) প্রথম শব্দটি অর্থাৎ مبتدأ যদি مؤنث হয় তাহা হইলে তাহার خبر ও مؤنث হইবে।

**এই পাঠে ব্যবহৃত শব্দগুলির অর্থঃ**

| | | | |
|---|---|---|---|
| মামী, খালা | خَالَةٌ | আলেম, জ্ঞানী | عَالِمٌ |
| প্রশংসা | حَمْدٌ | শক্তিশালী | قَوِيٌّ |



## আরবী ব্যাকরণ

| | | | |
|---|---|---|---|
| ইবাদতকারী | عَابِدٌ | বুদ্ধিমান | ذَكِيٌّ |
| মানুষ | اِنْسَانٌ | পুত্র | اِبْنٌ |
| ইবাদকারিণী | عَابِدَةٌ | কন্যা | بِنْتٌ |
| লোকটি | اَلرَّجُلُ | সুন্দরী | جَمِيْلَةٌ |
| ঘর | بَيْتٌ | পিতা | اَبٌ |
| ঘরটি | اَلْبَيْتُ | সৎ, নেককার | صَالِحٌ |
| সত্যবাদী | صَادِقٌ | মাতা | اُمٌّ |
| মর্যাদাসম্পন্ন | مَجِيْدٌ | ভাই | اَخٌ |
| বড় | كَبِيْرٌ | বোন | اُخْتٌ |
| উঁচু | رَفِيْعٌ | মামা | خَالٌ |
| ছোট | صَغِيْرٌ | রাস্তা | صِرَاطٌ |

আরবী ব্যকরণ

**দ্বিতীয় পাঠ**
**مضاف و مضاف اليه**
**যার সাথে সম্বন্ধ  যার সম্বন্ধ**
Possessor Possessed

| | |
|---|---|
| কুরআনের হুকুম | حُكْمُ قُرْاٰنٍ |
| হুদ জাতি | قَوْمُ هُوْدٍ |
| রসূলের দাওয়াত | دَعْوَةُ رَسُوْلٍ |
| আল্লাহর বান্দাগণ | عِبَادُ اللّٰهِ |
| আল্লাহর ঘর | بَيْتُ اللّٰهِ |
| আল্লাহর সৃষ্টি | خَلْقُ اللّٰهِ |

এইখানে দুইটি করিয়া শব্দ। একটি শব্দের সাথে আর একটি শব্দের সম্বন্ধ সৃষ্টি হইয়াছে। যে শব্দটির সম্বন্ধ সৃষ্টি হইয়াছে সেইটি হইতেছে مضاف এবং যাহার সাথে সম্বন্ধ সৃষ্টি হইয়াছে সেইটি مضاف اليه এইক্ষেত্রে مضاف اليه এর শেষে দুই যের বসে। তবে مضاف اليه এর শুরুতে যদি اَل থাকে তাহা হইলে শেষে দুই যেরের স্থলে এক যের হয়। مضاف প্রথমে ও مضاف اليه পরে বসে। এইবার নীচের শব্দগুলির বাংলায় অনুবাদ করুনঃ

**নিচের আরবী শব্দগুলির বাংলা করুনঃ**

كِتَابُ اللّٰهِ، كَلَامُ اللّٰهِ ، سُنَّةُ الرَّسُوْلِ، ذِكْرُ الـــرَّحْمٰنِ
رَبُّ الْاِنْسَانِ ، فَضْلُ اللّٰهِ ، يَوْمُ الدِّيْنِ، اِقَامَةُ الصَّلٰوةِ
رَحْمَةُ اللّٰهِ ، اِطَاعَةُ الوَالِدَيْنِ



আরবী ব্যকরণ

**আরবী বানাওঃ**
আল্লাহর পৃথিবী, আখেরাতের ঘর, মানুষের বিদ্রোহ, গুনাহগারের খাদ্য, লোকমানের পুত্র, মিসরের বাদশাহ, সমুদ্রের পানি, হামিদের ঘর, পাখির খাবার।

**জরুরী বিষয়ঃ**

(১) اِضَافَت কে বাংলায় সম্বন্ধ পদ বলে।

(২) দুইটি শব্দের মধ্যে সম্বন্ধ হবার পর তাহার মধ্যে "এর" অর্থ সৃষ্টি করে, যেমন মজীদের বই (كِتَابُ مَجِيْدٍ) প্রথম শব্দটি অর্থাৎ مضاف এর শেষে এক পেশ এবং পরবর্তী শব্দটির (مضاف اليه) এর শেষে দুই যের বসে।

(৩) ال ব্যবহৃত হইলে مضاف اليه এর শেষে কেবলমাত্র একযের বসে।

**নতুন শব্দগুলির অর্থঃ**

| | | | |
|---|---|---|---|
| ঘর | دَارٌ | জাতি | قَوْمٌ |
| বিদ্রোহ | طُغْيَانٌ | আহবান | دَعْوَةٌ |
| গুনাহগার | اَثِيْمٌ | বান্দাগণ, | عِبَادٌ |
| আখেরাত | اٰخِرَةٌ | সৃষ্টি | خَلْقٌ |
| খাদ্য | طَعَامٌ | পৃথিবী | اَرْضٌ |
| পুত্র | اِبْنٌ | মিসর | مِصْرٌ |
| সমুদ্র | بَحْرٌ | বাদশাহ | مَلِكٌ |
| সন্দেহ | رَيْبٌ | পানি | مَاءٌ |
| আদব, পন্থা | سُنَّةٌ | কায়েম করা | اِقَامَةٌ |
| আনুগত্য করা | اِطَاعَةٌ | পিতা-মাতা | وَالِدَيْنِ |

আরবী ব্যকরণ

## তৃতীয় পাঠ
## فعل ماضى
## অতীত কাল Past Tense

মানদণ্ড– وزن

| | | | |
|---|---|---|---|
| তুমি (পুরুষ) করিয়াছ | فَعَلْتَ | সে (পুরুষ) করিয়াছে | فَعَلَ |
| তোমরা দুইজন (পুরুষ) করিয়াছ | فَعَلْتُمَا | তাহারা দুইজন (পুরুষ) করিয়াছে | فَعَلَا |
| তোমরা সবাই (পুরুষ) করিয়াছ | فَعَلْتُمْ | তাহারা সবাই (পুরুষ) করিয়াছে | فَعَلُوْا |
| তুমি (স্ত্রীলোক) করিয়াছ | فَعَلْتِ | সে (স্ত্রীলোক) করিয়াছে | فَعَلَتْ |
| তোমরা দুইজন (স্ত্রীলোক) করিয়াছ | فَعَلْتُمَا | তাহারা দুইজন (স্ত্রীলোক) করিয়াছে | فَعَلَتَا |
| তোমরা সবাই (স্ত্রীলোক) করিয়াছ | فَعَلْتُنَّ | তাহারা সবাই(স্ত্রীলোক) করিয়াছে | فَعَلْنَ |

আমি (পুরুষ বা নারী) করিয়াছি فَعَلْتُ

আমরা দুইজন বা সবাই (পুরুষ বা নারী) করিয়াছি। فَعَلْنَا

ক্রিয়াপদের রূপান্তরের এই চার্টটি ভালোভাবে মুখস্থ করিয়া লউন। আরবী ক্রিয়াপদের মধ্য হইতে শুধুমাত্র فعل শব্দটিকে এইখানে ব্যবহার করা হইয়াছে। الفعلُ মানে করা। فَعَلَ এর যেইভাবে রূপান্তর ঘটিয়াছে তিন শব্দ বিশিষ্ট ক্রিয়াপদের مَاضِى (অতীত কাল) এর সকল শব্দের রূপান্তরও এই নিয়মে হইবে। তাদের অর্থের মধ্যে পরিবর্তন এইখানে যেইভাবে হইয়াছে ঠিক সেইভাবেই হইবে। যেমন فَعَلَ এর জায়গায় যদি نَصَرَ বসানো হয়, তাহা হইলে ইহার অর্থ হইবে সে (পুরুষ) সাহায্য করিয়াছে। তেমনি فَعَلَا এর জায়গায় نَصَرَا হইলে ইহার অর্থ হইবে "তাহারা দুইজন (পুরুষ) সাহায্য করিয়াছে। নীচের চার্টে فَعَلَ এর وزن (মানদণ্ডে)–এ আরো কয়েকটি ক্রিয়াপদ বসাইয়া দেখানো হইল।



আরবী ব্যকরণ

ক্রিয়াসমূহ افعال

| فَتَحَ | طَلَبَ | نَصَرَ | قَرَأَ | سَمِعَ |
|---|---|---|---|---|
| সে (একজন পুরুষ) খুলিয়া দিয়াছে | সে (একজন পুরুষ) চাহিয়াছে | সে (একজন পুরুষ) সাহায্য করিয়াছে | সে (একজন পুরুষ) পড়িয়াছে | সে (একজন পুরুষ) শুনিয়াছে |
| فَتَحَا | طَلَبَا | نَصَرَا | قَرَأَا | سَمِعَا |
| فَتَحُوْا | طَلَبُوْا | نَصَرُوْا | قَرَءُ وْا | سَمِعُوْا |
| فَتَحَتْ | طَلَبَتْ | نَصَرَتْ | قَرَءَ تْ | سَمِعَتْ |
| فَتَحَتَا | طَلَبَتَا | نَصَرَتَا | قَرَئَتَا | سَمِعَتَا |
| فَتَحْنَ | طَلَبْنَ | نَصَرْنَ | قَرَأْنَ | سَمِعْنَ |
| فَتَحْتَ | طَلَبْتَ | نَصَرْتَ | قَرَئْتَ | سَمِعْتَ |
| فَتَحْتُمَا | طَلَبْتُمَا | نَصَرْتُمَا | قَرَئْتُمَا | سَمِعْتُمَا |
| فَتَحْتُمْ | طَلَبْتُمْ | نَصَرْتُمْ | قَرَئْتُمْ | سَمِعْتُمْ |
| فَتَحْتِ | طَلَبْتِ | نَصَرْتِ | قَرَئْتِ | سَمِعْتِ |
| فَتَحْتُمَا | طَلَبْتُمَا | نَصَرْتُمَا | قَرَئْتُمَا | سَمِعْتُمَا |
| فَتَحْتُنَّ | طَلَبْتُنَّ | نَصَرْتُنَّ | قَرَئْتُنَّ | سَمِعْتُنَّ |
| فَتَحْتُ | طَلَبْتُ | نَصَرْتُ | قَرَئْتُ | سَمِعْتُ |
| فَتَحْنَا | طَلَبْنَا | نَصَرْنَا | قَرَءْ نَا | سَمِعْنَا |

## আরবী ব্যকরণ

| فعل | | فعلتم | | كتب | ضرب |
|---|---|---|---|---|---|
| فَعَلَ | সে (একজন পুরুষ) করিয়াছে | فَعَلْتُمْ | তোমরা (সবাই পুরুষ) করিয়াছ | كَتَبَ সে (একজন পুরুষ) লিখিয়াছে | ضَرَبَ সে (একজন পুরুষ)মারিয়াছে |
| فَعَلَا | তাহারা (দুইজন পুরুষ) করিয়াছে | فَعَلْتِ | তুমি (একজন স্ত্রীলোক) করিয়াছ | كَتَبَا | ضَرَبَا |
| فَعَلُوْا | তাহারা (সবাই পুরুষ) করিয়াছে | فَعَلْتُمَا | তোমরা (দুজন স্ত্রীলোক) করিয়াছ | كَتَبُوْا | ضَرَبُوْا |
| فَعَلَتْ | সে (একজন স্ত্রীলোক) করিয়াছে | فَعَلْتُنَّ | তোমরা (সবাই স্ত্রীলোক) করিয়াছ | كَتَبَتْ | ضَرَبَتْ |
| فَعَلَتَا | তাহারা (দুইজন স্ত্রীলোক) করিয়াছে | فَعَلْتُ | আমি (পুরুষ বা নরী) করিয়াছি | كَتَبَتَا | ضَرَبَتَا |
| فَعَلْنَ | তাহারা (সবাই স্ত্রীলোক) করিয়াছে | فَعَلْنَا | আমরা (পুরুষ বা নারী) করিয়াছি | كَتَبْنَ | ضَرَبْنَ |
| فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) করিয়াছো | | | كَتَبْتَ | ضَرَبْتَ |
| فَعَلْتُمَا | তোমরা (দুইজন পুরুষ) করিয়াছো | | | كَتَبْتُمَا | ضَرَبْتُمَا |
| | | | | كَتَبْتُمْ | ضَرَبْتُمْ |
| | | | | كَتَبْتِ | ضَرَبْتِ |
| | | | | كَتَبْتُمَا | ضَرَبْتُمَا |
| | | | | كَتَبْتُنَّ | ضَرَبْتُنَّ |
| | | | | كَتَبْتُ | ضَرَبْتُ |
| | | | | كَتَبْنَا | ضَرَبْنَا |



## আরবী ব্যকরণ

**নীচের শব্দগুলির বাংলায় অনুবাদ করুনঃ**

فَعَلْتُ دَخَلْتُ شَرِبْتُ وَجَدْتُ خَرَجْتُ فَعَلْتُمْ

نَصَرْتُمْ كَفَرْتُمْ ذَهَبْتُمْ فَعَلْنَ سَمِعْنَ وَجَدْنَ ذَهَبْنَ

نَصَرْنَ فَعَلْتُنَّ دَخَلْتُنَّ كَفَرْتُنَّ كَتَبْتُنَّ شَرِبْتُنَّ

فَعَلْتُ دَخَلْتُ وَصَلْتَ ذَهَبْتَ كَفَرْتَ

তাহা হইলে আমরা বুঝিতে পারিলাম فعل অর্থ সে করিয়াছে। এখন যদি এই শব্দটিকে فُعِلَ পড়ি তাহা হইলে ইহার অর্থ হইবে–"করা হইয়াছে" আরবীতে ইহাকে বলা হয় فعل مجهول (Passive voice)। বাংলায় যাহাকে বলা হয় কর্মবাচ্য।

| فعل ماضى معروف<br>কর্তৃবাচ্য<br>(Active voice) | فعل ماضى مجهول<br>কর্মবাচ্য<br>(Passive voice) |
|---|---|
| خَلَقْتُمْ<br>তোমরা পয়দা করিয়াছ | خُلِقْتُمْ<br>তোমাদের পয়দা করা হইয়াছে। |
| قَتَلَ<br>সে হত্যা করিয়াছে | قُتِلَ<br>তাহাকে হত্যা করা হইয়াছে। |
| جَعَلْتُ<br>আমি তৈরী করিয়াছি | جُعِلْتُ<br>আমাকে তৈরী করা হইয়াছে। |

**এইবার নিজে নিজে নিচের শব্দগুলোর অনুবাদ করুন**

| | | | |
|---|---|---|---|
| طَلَبُوْا | তাহারা চাহিলো | طُلِبُوْا | তাহাকে ডাকা হইল |
| بَعَثَ | সে পাঠাইল | بُعِثَ | তাহাকে পাঠানো হইল |

## আরবী ব্যকরণ

| | | | |
|---|---|---|---|
| আমরা রিযিকপ্রাপ্ত হইয়াছি | رُزِقْنَا | আমরা রিযিক দিয়াছি | رَزَقْنَا |
| সে রিযিকপ্রাপ্ত হইয়াছে | رُزِقَ | সে রিযিক দিয়াছে | رَزَقَ |

**জরুরী বিষয়ঃ** (১) ماضى বলা হয় এমন একটি ক্রিয়াকে যাহা অতীতে হইয়া গিয়াছে। বাংলায় ইহাকে বলা হয় অতীত কাল।

(২) ماضى مجهول বলা হয় অতীত কালের এমন একটি ক্রিয়াকে যার সম্পর্ক হয় مفعول বা কর্মপদের সাথে এবং তার সাথে فاعل বা কর্তার উল্লেখ থাকেনা।

**তৃতীয় পাঠের নতুন শব্দগুলোর অর্থঃ**

| | | | |
|---|---|---|---|
| করা | فَعَلَ – فِعلُ | প্রবেশ করা | دَخَلَ |
| পান করা | شَرِبَ | পাওয়া | وَجَدَ |
| বাহির হওয়া | خَرَجَ | অস্বীকার করা, অমান্য করা | كَفَرَ |
| সংযুক্ত করা | وَصَلَ | যাওয়া | ذَهَبَ |
| খোলা | فَتَحَ | অন্বেষণ করা | طَلَبَ |
| পাঠানো | بَعَثَ | সাহায্য করা | نَصَرَ |
| সৃষ্টি করা | خَلَقَ | হত্যা করা | قَتَلَ |
| রিযিক দেওয়া | رَزَقَ | পাঠ করা | قَرَأَ |

**জরুরী বিষয়ঃ**

ضرب শব্দটি কুরআন মজীদে দুই অর্থে ব্যবহৃত হইয়াছে। ইহার একটি অর্থ হইতেছে মারা বা আঘাত করা। আর অন্য অর্থটি হইতেছে দৃষ্টান্ত বর্ণনা করা।



## আরবী ব্যকরণ

**যেমন সূরা আল্ বাকারার ৬০ নং আয়াতে বলা হইয়াছেঃ**

فَقُلْنَا اضْرِبْ بِعَصَاكَ الْحَجَرَ

(তাহারপর আমি বলিলাম তোমার ছড়িটি দিয়া পাথরে আঘাত করো)। আবার সূরা ইয়াসীনের ১৩নং আয়াতে বলা হইয়াছেঃ

وَاضْرِبْ لَهُمْ مَثَلاً اَصْحَابَ الْقَرْيَةِ

(আর তাদের জন্য জনপদবাসীদের দৃষ্টান্ত বর্ণনা করো) উভয় বাক্যে শব্দটি ব্যবহৃত হয়েছে। কিন্তু বাক্যটির পূর্বাপর সম্পর্কই ইহার একটি অর্থ নির্দিষ্ট করিয়া দিতেছে। অর্থাৎ এক জায়গায় ইহার অর্থ আঘাত করা এবং অন্য জায়গায় দৃষ্টান্ত বর্ণনা করা।

## চতুর্থ পাঠ

ক্রিয়া কর্তা কর্ম

Verb Subject Object

আরবীতে বাক্যের প্রথমে فعل বসে তাহার পর বসে فاعل এবং তাহারপরে আসে مفعول فاعل এর শেষ অক্ষরের উপর দুইপেশ-এবং مفعول এর শেষ অক্ষরে যবর লাগানো হয়।

হামীদ কুরআন পড়িয়াছে। قَرَأَ حَمِيْدٌ قُرْاٰنًا

এই বাক্যটিতে পড়িয়াছে ক্রিয়া। কে পড়িয়াছে? হামীদ। অর্থাৎ পড়ার কাজটি করিয়াছে হামীদ। তাই হামীদ কর্তা। আর কি পড়িয়াছে? কুরআন অর্থাৎ কুরআন পড়া হইয়াছে। কাজেই কুরআন কর্ম।

আরবীতে এই বাক্যটিকে এইভাবে বলা হবেঃ قَرَأَ حَمِيْدٌ قُرْاٰنًا

তেমনি হইবে-

كَتَبَ مُنِيْرٌ كِتَابًا سَمِعَ مُنِيْرٌ أَذَانًا

আরবী ব্যাকরণ

**বাংলায় অনুবাদ করুনঃ**

قَرَأَ حَمِيْدٌ قُرْاٰنًا    شَرِبَ طَارِقٌ مَاءً

اَنْزَلَ اللّٰهُ كِتَابًا    خَدَعَ الشَّيْطَانُ الْاِنْسَانَ

جَعَلَ اللّٰهُ مُحَمَّدًا رَسُوْلاً   جَمَعَ مَالاً   فَرَقْنَا الْبَحْرَ

خَلَقَ اللّٰهُ الْاَرْضَ وَالنَّاسَ -

**জরুরী জ্ঞাতব্যঃ**

اسم বা বিশেষ্য পদের শুরুতে যখন ال বসে (যেমন اَلْاَرْضُ) তখন সেইটি কর্মপদ হিসাবে ব্যবহৃত হইলে তাহার শেষ হরফে একটি যবর কমিয়া যায়। ইতিপূর্বে আমরা দেখিয়াছি رَسُوْلاً مُحَمَّدًا كِتَابًا শব্দগুলির উপর দুই যবর কিন্তু অন্যদিকে اَلْاَرْضَ এবং اَلْاِنْسَانَ এর উপর দুই যবরের জায়গায় এক যবর।

এইভাবে اسم বা বিশেষ্যটি যদি কর্তা হয় তাহা হইলে তাহার প্রথমে ال বসিলে শেষ হরফে দুই পেশের জায়গায় এক পেশ হয়। যেমন طَارِقٌ এর উপর দুই পেশ اَلشَّيْطَانُ এর উপর এক পেশ।

নতুন শব্দগুলির অর্থ

| | | | |
|---|---|---|---|
| পৃথিবী | اَلْاَرْضُ | সৃষ্টি করা | خَلَقَ |
| তৈরী করা | جَعَلَ | নাযিল করা | اَنْزَلَ |
| পানি | مَاءٌ | ধোঁকা দেয়া | خَدَعَ |
| মানুষ | اِنْسَانٌ | জমা করা, সংগ্রহ করা | جَمَعَ |
| | | অর্থ, ধন-সম্পদ | مَالٌ |



আরবী ব্যাকরণ

## পঞ্চম পাঠ

## حروف جـــر

## Prepositions

| ব্যবহার পদ্ধতি | | | حرف جر |
|---|---|---|---|
| আমি সালাম সহকারে প্রবেশ করিয়াছি। | دَخَلْتُ بِسَلاَمٍ | সাথে with | ب |
| আল্লাহর কসম | تَاللّٰهِ | কসম | ت |
| যেন সেইটি সাপ | كَاَنَّهُ جَانٌّ | সদৃশ, যেমন,মতো AS | ك |
| লোকদের জন্য | لِلنَّاسِ | জন্য For | ل |
| আল্লাহর কসম | وَاللّٰهِ | কসম | و |
| ঘরের মধ্যে | فِى الْبَيْتِ | মধ্যে In | فى |
| আমি কুরআন থেকে কিছু পড়িলাম | قَرَأْتُ مِنَ الْقُرْاٰنِ | হতে, থেকে From | مِنْ |
| পাহাড়ের উপরে | عَلَى الْجَبَلِ | উপরে On | عَلٰى |
| আমি নামায সম্পর্কে শুনিয়াছি | سَمِعْتُ عَنِ الصَّلٰوةِ | থেকে, সম্পর্কে | عَنْ |
| শহরের দিকে | اِلٰى بَلَدٍ | দিকে | اِلٰى |
| এমন কি যখন বিয়ের বয়সে পৌঁছিয়া গেল। | حَتّٰى اِذَا بَلَغَ النِّكَاحَ | এমন কি, যে পর্যন্ত | حَتّٰى |

আরবী ব্যাকরণ

এমন কি যখন حَتّٰى اِذَا بَلَغَ النِّكَاحَ

বিবাহের বয়সে পৌছিয়া গেল।

**বিশেষ জ্ঞাতব্যঃ**

**(১) এই শব্দগুলি কোন শব্দের পূর্বে ব্যবহৃত হইলে তাহার শেষ অক্ষরে — দেয়।**

**(২) উপরে দেখুন হরফে জার যে শব্দের পূর্বে বসিয়াছে তাহার প্রথমে ال না থাকিলে শেষে দুই যের এবং থাকিলে শেষে এক যের বসিয়াছে।**

**বাংলায় অনুবাদ করুণ ঃ—**

مِنَ الْكُفْرِ اِلَى الْاِسْلَامِ– مِنَ الْبَيْتِ اِلَى الْمَسْجِدِ–اَلْحَمْدُ لِلّٰهِ
وَبِالْوَالِدَيْنِ اِحْسَانًا– كَتَبْتُ بِالْقَلَمِ– مَتَاعٌ اِلٰى حِيْنٍ –
عَلٰى اَبْصَارِهِمْ غِشَاوَةٌ– اٰمَنَّا بِاللّٰهِ– نَزَّلْنَا عَلٰى عَبْدِنَا–
هٰذَا بَيَانٌ لِلنَّاسِ –

**বাংলা থেকে আরবী করুন**

(১) কুরআন লোকদের জন্য হেদায়াত
(২) জ্ঞান অর্জন করা ফরয।
(৩) আল্লাহ কলমের সাহায্যে শিখাইয়াছেন।

**নতুন শব্দের অর্থঃ**

| | | | |
|---|---|---|---|
| ঘর, গৃহ | بَيْتٌ | আবরণ | غِشَاوَةٌ |
| প্রশংসা | حَمْدٌ | ঈমান আনা | اٰمَنَ |
| পিতা–মাতা | وَالِدَيْنِ | নাযিল করা | نَزَّلَ |
| সদ্ব্যবহার, উপকার | اِحْسَانًا | বান্দা | عَبْدٌ |
| ফায়দা | مَتَاعٌ | সুস্পষ্ট বর্ণনা | بَيَانٌ |
| সময় | حِيْنٌ | মানবজাতি | اَلنَّاسُ |
| | | **চোখগুলি,** | اَبْصَارٌ |



আরবী ব্যাকরণ

## ষষ্ঠ পাঠ
## ضمير مفعول
## কর্মবাচক সর্বনাম
## Objective Pronoun

| ব্যবহার পদ্ধতি | | সর্বনাম | |
|---|---|---|---|
| তাহার কিতাব | كِتَابُهُ | তাহার (পুরুষ) | هُ |
| তাহাদের দুইজনের ঘর | بَيْتُهُمَا | তাহাদের (দুইজনের) | هُمَا |
| তাহাদের (পুরুষ) ঈমান | اِيْمَانُهُمْ | তাহাদের সবার (পুরুষ) | هُمْ |
| তাহার (মেয়েটির) মা | اُمُّهَا | তাহার (স্ত্রী) | هَا |
| তাহাদের দুইজনের বাপ | اَبُوْهُمَا | তাহাদের দুইজনের (স্ত্রী) | هُمَا |
| তাহাদের ভাই (স্ত্রী) | اَخُوْهُنَّ | তাহাদের (স্ত্রী) | هُنَّ |
| তোমার বই | كِتَابُكَ | তোমার (পুরুষ) | كَ |
| তোমাদের দুইজনের ঘর | بَيْتُكُمَا | তোমাদের দুইজনের (পুরুষ) | كُمَا |
| তোমাদের মা | اُمُّكُمْ | তোমাদের (পুরুষ) | كُمْ |
| তোমার ঘর | بَيْتُكِ | তোমার (স্ত্রী) | كِ |
| তোমাদের দুইজনের বাপ | اَبُوْكُمَا | তোমাদের (স্ত্রী) দুইজনের | كُمَا |
| তোমাদের মা | اُمُّكُنَّ | তোমাদের (স্ত্রী) | كُنَّ |
| আমার রব | رَبِّىْ | আমার (পুরুষ ও স্ত্রী) | ى |
| তিনি আমাকে রিযিক দিয়াছেন | رَزَقَنِىْ | আমাকে | نِىْ |
| আমাদের বই | كِتَابُنَا | আমাদের (পুরুষ ও স্ত্রী) | نَا |

এইভাবে নতুন নতুন বাক্য তৈরী করিয়া নিজে নিজেই অনুশীলন করুন। নিচে এইজন্য নমুনাস্বরূপ কিছু বাক্য তৈরী করিয়া দেওয়া হইলো। সুবিধার জন্য কয়েকটির অনুবাদও সাথে সাথে দিয়া দিলামঃ

| | | |
|---|---|---|
| لِسَانُكُمْ | اِبْنِىْ | نَصَرْتُـهُ<br>আমি তাকে সাহায্য করিয়াছি |
| اِلَيْنَا<br>আমাদের দিকে | اِلَىَّ | اِلَيْكُمْ |
| كِتَابِىْ | كِتَابُنَا | اِنَّنِىْ<br>নিশ্চয়ই আমি |
| اِنَّنَا | اِنَّكُمْ | مِنْكَ |
| لَهُ | لَنَا<br>আমাদের | لِىَ |

## বাংলায় অনুবাদ করুন

سَمْعُكُمْ رَبُّكُمْ بَيْتُنَا رَسُوْلُنَا قَوْمِىْ مِلَّتُكُمْ
اَصْحَابُنَا مِنْكَ مِنْهُ لَهُمَا اَمَامُكُمْ خَلَقَ لَكُمْ
مَافِى الْاَرْضِ جَمِيْعًا– وَلَقَدْ نَصَرَكُمُ اللّٰهُ– لَهُمْ اَجْرُهُمْ
عِنْدَ رَبِّهِمْ– فِىْ قُلُوْبِهِمْ مَرَضٌ

**নতুন শব্দগুলির অর্থঃ**

| | | | |
|---|---|---|---|
| لِسَانٌ | ভাষা | اِبْنٌ | পুত্র |
| قَوْمٌ | জাতি, সম্প্রদায় | سَمْعٌ | শ্রবণ |
| صَحَابَةٌ | সাথীরা, | صَاحِبٌ | সাথী (একবচন) |



اَصْحَابٌ (বহুবচন)

| | | | |
|---|---|---|---|
| جَمِيْعٌ | সমস্ত | مِلَّةٌ | দীন, সমাজ |
| اَجْرٌ | প্রতিদান | لَقَدْ | অবশ্য, নিশ্চয়ই |
| اِنَّ | নিশ্চয়ই | عِنْدَ | নিকটে, কাছে |

## সপ্তম পাঠ
## ضمير فاعل
## Subject Pronoun
## কর্তৃবাচক সর্বনাম

| | |
|---|---|
| هُوَ | সে (পুরুষ) |
| هُمَا | তাহারা দুইজন (পুরুষ বা নারী) |
| هُمْ | তাহারা সবাই (পুরুষ) |
| هِىَ | সে (স্ত্রী) |
| هُنَّ | তারা সবাই (স্ত্রী) |
| اَنْتَ | তুমি (পুরুষ) |
| اَنْتُمَا | তোমরা দুইজন (পুরুষ বা স্ত্রী) |
| اَنْتُمْ | তোমরা (পুরুষ) |
| اَنْتِ | তুমি (স্ত্রী) |
| اَنْتُنَّ | তোমরা সবাই (স্ত্রী) |
| اَنَا | আমি (পুরুষ বা স্ত্রী) |

